—কি ?

—উপরে মানুষটি কে ?

শশী ক্রোধে ভীষণ হইয়া উঠিল।

হাসিয়া মেয়েটি বলিল—রাগ করছ কেনে, ভাল বলছি। তুমার জামাই, হামি জানি।

শশী স্তম্ভিতের মত মেয়েটির দিকে চাহিয়া রহিল।

মেয়েটি বলিল—ভরতপুর থেকে দারোগা এসেছে, সিপাই এসেছে। কাল সকালে তুমার ঘর খানাতল্লাস হবে, উয়ার নামে পরোয়ানা আছে।

শশী এবার শুকাইয়া গেল।

—তুমার দুয়ারে সারাদিন নোক মোতায়েন আছে। সাঁজের পরে ঘর ঘেরাও করবে।

দীর্ঘনিঃশ্বাস ফেলিয়া শশী বলিল—জানি।

—এক কাজ করো। এই ঢোলক দাও, এই ঝুলি দাও উয়ার কাঁধে। মাথায় মুখে গামছাটা বেঁধ্যা দাও ফেটা ক'রে। আমার সাথে সাপ আছে। আমি ধরি মুখটা—উ ধরুক লেজটা, তুমরা চেঁচাও 'সাপ সাপ' বল্যা। আমি উয়াকে নিয়ে চল্যা যাই, পুলিসের নোক বুঝতে লারবে, ভাববে আমরা বাজীকর।

মেয়েটা হাসিতে আরম্ভ করিল, সে যেন আকণ্ঠ মদ খাইয়া নেশায় বিভোর হইয়া পড়িয়াছে।

বাজীকরী চলিয়াছে, সঙ্গে তাহার নকল বাজীকর। দ্রুতপদে পথ অতিক্রম করিয়া গ্রাম পার হইয়া চলিতেছে। দক্ষিণপাড়া ভদ্রলোকের পল্লী, পল্লীপথে একখানা পাল্কী আসিতেছে। সঙ্গে দুইজন লোকের মাথায় বাক্স ও কুটুম্ববাড়ির তত্ত্বতল্লাসের জিনিসপত্র।

পাল্কীটা আসিয়া থামিল বাঁড়ুজ্জে বাড়িতে। পাল্কী হইতে নামিল বাঁড়ুজ্জে বাড়ির বধূ—মুখুজ্জে বাড়ির মেয়ে রমা। বাঁড়ুজ্জে গিন্নী আজই দেবনাথকে পাল্কী সঙ্গে দিয়া পাঠাইয়াছিলেন, তাঁহার বধূকে আজই সন্ধ্যার পূর্বে মাহেন্দ্রযোগে পাঠাইয়া দিতে হইবে। মুখুজ্জে কর্তার অমত কোনও কালেই ছিল না। মুখুজ্জে গিন্নীও আর অমত করেন নাই। [illegible] ছিল—দেবনাথ নিজে আসিয়া কন্যার অভিমান ভাঙ্গাইয়া লই[illegible]বে তবে পা[illegible]ন। দেবনাথ নিজে লইতে